লোক সকলেরই হৃদয় এই ভাবে পূর্ণ ছিল। তাঁহাদিগের মধ্যে যাঁহারা বিশিষ্টরূপে স্বদেশানুরাগী এবং স্বজাতি-বৎসল, তাঁহারাই নরকুলে দেবতা। নব্য ইউরোপীয়দিগের মধ্যেও অনেকটা ঐরূপ। উহাঁরাও স্বদেশ এবং স্বজাতি বাৎসল্যের যথেষ্ট গৌরব করেন—কিন্তু প্রাচীন গ্রীক্ এবং রোমীয়েরা যতদূর করিতেন, ততটা করেন বলিয়া বোধ হয় না। একজন ইউরোপীয় পণ্ডিত বলিয়াছেন—স্বদেশানুরাগের মূল অভিমান; ইহার শাখা প্রশাখা এবং পত্র বিটপাদি বাহ্য আড়ম্বর; ইহার কাণ্ড পরজাতির প্রতি বিদ্বেষ; ইহার ফল পুষ্পাদি যেমন স্বদেশের সমৃদ্ধি, তেমনি পরদেশের পীড়ন; ইহা একটী দোষে গুণে জড়িত উপধর্ম্ম মাত্র।

ভারতবর্ষের প্রাচীন পণ্ডিতেরা জাতীয়ভাবটীকে উপধর্ম্ম বলিয়া নিন্দাও করেন নাই, আর উহাকে পরম ধর্ম্ম বলিয়াও ব্যাখ্যাত করেন নাই। তাঁহারা এক পক্ষে স্বদেশকেই পৃথিবীর মধ্যে এক মাত্র কর্ম্মক্ষেত্র, ধর্ম্মক্ষেত্র এবং পুণ্যক্ষেত্র বলিয়াছেন, স্বদেশেই সমুদায় পবিত্র তীর্থের স্থান নির্দ্দেশ করিয়াছেন, স্বদেশেরই আপাদমস্তক মহাদেবী সতীর দেহদ্বারা বিনির্ম্মিত এমত ভাব ব্যক্ত করিয়াছেন, আবার স্বজাতীয় আর্য্যগণকেই প্রকৃত-জ্ঞানের অধিকারী, বিশুদ্ধ-আচার-সম্পন্ন এবং সাক্ষাৎ বিধাতৃশরীর প্রসূত বলিয়াছেন; আর ভারতবর্ষের বহির্ভাগকে অপকৃষ্ট দেশ এবং তদধিবাসীদিগকে ম্লেচ্ছ বলিয়া গালি দিয়াছেন—পক্ষান্তরে, তাঁহারাই সর্ব্বত্র সাম্য এবং একত্ব উপলব্ধি করিয়াছেন। জাতীয়ভাব সম্বন্ধে আমাদিগের বেদ-পুরাণাদি শাস্ত্র সকলের প্রকৃত মর্ম্ম এই যে, ঐ ভাবটী অতি উৎকৃষ্ট, কিন্তু উহা অপেক্ষাও উৎকৃষ্টতর ভাব আছে—উহা মনুষ্যের হৃদয়োন্নতিসোপানে একটী উচ্চ স্থান, কিন্তু উহাই উচ্চতম বা চরম স্থান নয়।

জাতীয়ভাবটী হৃদয়োন্নতি-সোপানের একটী প্রশস্ত ধাপ। (১) নিজের প্রতি অনুরাগ, (২) নিজ পরিবারের প্রতি অনুরাগ, (৩) বন্ধু বান্ধব স্বজনের প্রতি অনুরাগ, (৪) স্বগ্রামবাসীর প্রতি অনুরাগ, (৫) নিজ প্রদেশবাসীর প্রতি অনুরাগ, এই পাঁচটী ধাপ ক্রমে ক্রমে ছাড়িয়া উঠিয়া তবে (৬) স্বজাতিবাৎসল্য বা স্বদেশানুরাগ প্রাপ্ত হওয়া যায়। স্থূল কথায় প্রাচীন গ্রীক্ এবং রোমীয়দিগের অধিকার এই পর্য্যন্ত। আবার পর্য্যায়ক্রমে ইহার উপরে (৭) স্বজাতি হইতে অনধিক-ভিন্ন অপর জাতীয় লোকের প্রতি অনুরাগ। অগষ্ট কোমটের মতানুযায়ীদিগের প্রকৃত অধিকার এই পর্য্যন্ত। (৮) মানবমাত্রের প্রতি অনুরাগ। সরলমনা যিশুর এবং মহাত্মা মহম্মদের দৃষ্টির এই সীমা। (৯) জীবমাত্রের প্রতি অনুরাগ, বৌদ্ধদিগের এই সীমা। (১০) সজীব নির্জীব সমস্ত প্রকৃতির প্রতি অনুরাগ, ইহাই আর্য্যধর্ম্মের সর্ব্বোচ্চ আসন—আর্য্যেরা তাহারও উপরে, সেই অবাঙ্‌মনসগোচরে, আত্ম-নিমজ্জন করিতে চাহেন।

ভারতবাসীর হৃদয়ে ঐ উচ্চতম ভাবের স্থান হইয়াছে বলিয়াই তাহার নিম্নতর যে জাতীয়ভাব সেটী আবৃতপ্রায় হইয়া আছে। সম্প্রতি সেই আবরণের মোচন হইতেছে। যেমন ব্রতানুষ্ঠান-পরায়ণ সাধুশীল ব্যক্তিদিগকে ক্ষুৎপিপাসাপীড়িত হইয়া ব্রতাবসরে শরীর রক্ষার প্রয়োজনীয় কার্য্যে অভিরত হইতে হয়, অথবা তপস্যার কোন বিঘ্ন উপস্থিত হইলে তাহার নিবারক অন্য অনুষ্ঠানে প্রবৃত্ত হইতে হয়, তেমনি এক্ষণে উচ্চতম সর্ব্বজনীন প্রীতিকে হৃদয়-নিহিত করিয়া ভারতবাসী স্বদেশীয়দিগের প্রতি বিশেষ সহানুভূতি বৃদ্ধির নিমিত্তই চেষ্টা করিতে প্রবৃত্ত হইতেছেন। ভারতবাসী এখন স্বজাতীয় কোন নেতৃপুরুষোত্তমের প্রতীক্ষায় বিশুদ্ধ এবং শুচি হইতেছেন, ধর্ম্মসূত্রের অবলম্বনে নিজের শাস্ত্রসহায়ে আপনার রক্ষাবিধানে প্রবৃত্ত হইতেছেন, যে কু-শিক্ষালব্ধ স্বাতন্ত্রিকতা তাঁহাকে

স্বজাতীয়ের মুখাপেক্ষতা পরিহার করাইতেছিল, তাহার মায়াজাল কাটিয়া উঠিতেছেন, এবং আত্ম সমাজকেই ধর্ম্মসূত্র আবিষ্কারের একমাত্র নিদানভূত জানিয়া তাহার প্রতি পিতার ন্যায়, মাতার ন্যায় এবং ভ্রাতার ন্যায় প্রগাঢ়ভক্তি, প্রেম এবং সহানুভূতিসম্পন্ন হইতেছেন। ভারতবাসী যে এই স্বজাতি-বাৎসল্যের অভ্যুদয় হইতে আপনার বিদ্যাবৃদ্ধিকর, ধনবৃদ্ধিকর এবং আয়ুর্বৃদ্ধিকর কার্য্য সকলে প্রবৃত্ত হইবেন, তাহার লক্ষণ ক্রমশঃই দৃষ্ট হইয়া আসিতেছে। কিছুকাল ঐ সকল কার্য্য সত্যাবলম্বনে, সতেজে সুবিস্তৃত হইয়া সুপ্রণালীক্রমে চলিলেই উপস্থিত বিঘ্নবিপত্তি সমুদায় কাটিয়া যাইবে, এবং সর্ব্বজনীন প্রীতি পুনর্ব্বার ভারতবাসীর হৃদয়ে অধিকতর বিকশিত হইবে। তখন সর্ব্বেশ্বরবাদ এবং একাত্মবাদরূপ সুমহৎ জ্ঞান এবং প্রীতির প্রোজ্জ্বলতর আলোক স্ফুরিত হইয়া দিগন্তব্যাপী হইবে। ভারতবাসী "জগদ্ধিতায় কৃষ্ণায়" বলিতেছেন। তিনি সে মহাবাক্য কখনই ভুলিবেন না—পর-জাতি-বিদ্বেষ এবং পর-জাতি-পীড়ন তাঁহার স্বজাতি-বাৎসল্যের অঙ্গীভূত হইবে না। প্রত্যুত পৃথিবীর অপর সকল জাতি তাঁহার নিকটে জ্ঞান এবং প্রীতির ঐ মহামন্ত্রে দীক্ষিত হইবে। কিন্তু সম্প্রতি তিনি অপর একটী মন্ত্রেরও উচ্চারণ করিবেন --

**জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী।**

---

সমাপ্ত।